ইতি মনসা নিগদন্তং সুরতান্তে সা নিতান্তখিন্নাঙ্গী
রাধা জগাদ সাদরমিদমানন্দেন গোবিন্দম্‌ ॥ ১৬

(গীতম্‌)

(রামকিরীরাগযতিতালাভ্যাং গীয়তে।)

কুরু যদুনন্দন চন্দনশিশিরতরেণ করেণ পয়োধরে
মৃগমদপত্রকমত্র মনোভবমঙ্গলকলসসহোদরে।
নিজগাদ সা যদুনন্দনে ক্রীড়তি হৃদয়ানন্দনে ॥ ১৭
অলিকুলগঞ্জনসঞ্জনকং রতিনায়কশায়কমোচনে।
ত্বদধরচুম্বনলম্বিতকজ্জলমুজ্জ্বলয় প্রিয়লোচনে ॥ ১৮
নয়নকুরঙ্গতরঙ্গবিকাশনিরাসকরে শ্রুতিমণ্ডলে।
মনসিজপাশবিলাসধরে শুভবেশ নিবেশয় কুণ্ডলে ॥ ১৯
ভ্রমরচয়ং রচয়ন্তমুপরিরুচিরং সুচিরং মম সম্মুখে।
জিতকমলেবিমলেপরিকর্ম্ময়নর্ম্মজনকমলকং মুখে ॥ ২০
মৃগমদরসবলিতং ললিতং কুরু তিলকমলিকরজনীকরে।
বিহিতকলঙ্ককলং কমলাননবিশ্রমিতশ্রমশীকরে ॥ ২১
মম রুচিরে চিকুরে কুরু মানদ মানসধ্বজচামরে
রতিগলিতে ললিতে কুসুমানি শিখণ্ডিশিখণ্ডকডামরে ॥ ২২

---

শ্রীকৃষ্ণ যখন এই প্রকার চিন্তায় নিমগ্ন ছিলেন, রতিশ্রমে ক্লান্তা শ্রীরাধা সাদরে তাঁহাকে এই কথাগুলি কহিতে লাগিলেন ॥ ১৬ ॥ হে প্রাণেশ, হৃদয়ের আনন্দবর্দ্ধনকারি কেশব! আমার এই কুচকম্ভ কন্দর্পের মঙ্গল কলস-সদৃশ! তোমার চন্দনস্নিগ্ধ হস্তদ্বারা ইহাতে কস্তুরীপত্র রচনা করিয়া দাও ॥ ১৭ ॥ হে প্রিয়দর্শন! বদনচুম্বন-কালে কন্দর্প-নিক্ষিপ্ত শরের ন্যায় আমার নয়নদ্বয় হইতে যে ভ্রমর কৃষ্ণ কজ্জল তোমার বদনে বিলুপ্ত হইয়াছে, তাহা পুনর্ব্বার উজ্জ্বল করিয়া দাও ॥ ১৮ ॥ হে মনোমোহন! আমার এই লোচনদ্বয় মদনপাশের তুল্য, তাহাতে তোমার নয়নরূপ কুরঙ্গের তরঙ্গ-বিন্যাস বিদ্যমান, সেই কর্ণে তুমি কুণ্ডল পরাইয়া দাও ॥ ১৯ ॥ আমার শতদল সুন্দর মুখমণ্ডলে ভ্রমর পংক্তির ন্যায় অলকাবলী দর্শনে সখীগণ পরিহাস করিতেছে। অতএব তুমি আমার বদনমণ্ডলের শোভা সম্পাদন কর ॥ ২০ ॥ হে কমলানন! আমার বদনশশধরের স্বেদবিন্দু মুছাইয়া দিয়া কস্তুরীরসে মনোহর তিলক করিয়া দাও; চন্দ্রে কলঙ্ক-রেখার ন্যায় তাহা শোভামান হউক ॥ ২১ ॥ হে মাধব! অনঙ্গের রথধ্বজস্থিত চামরের ন্যায় আমার মনোহর কেশপাশ সুরতকালে বিগলিত হইয়া মনোজ্ঞভাব ধারণ করিয়াছে, ময়ুরপুচ্ছের ন্যায় সুন্দর সেই কুন্তলে তুমি

সরসঘনে জঘনে মম শম্বরদারণবারণকন্দরে।
মণিরসনাবসনাভরণানি শুভাশয় বাসয় সুন্দরে ॥ ২৩
শ্রীজয়দেববচসি জয়দেবহৃদয়ং সদয়ং কুরুমণ্ডনে ॥ ২৪,
হরিচরণস্মরণামৃতকৃতকলিকলুষজ্বরখণ্ডনে ॥ ২৪
রচয় কুচয়োঃ পত্রং চিত্রং কুরুষ্ব কপোলয়ো-
র্ঘটয় জঘনে কাঞ্চীমঞ্চ স্রজা কবরীভরম্।
কলয় বলয়শ্রেণীং পাণৌ পদে কুরু নূপুরা
বিতিনিগদিতঃ প্রীতঃপীতাম্বরোঽপি তথাকরোৎ ॥ ২৫
পর্য্যঙ্কীকৃতনাগনায়কফণাশ্রেণীমণীনাং গণে,
সংক্রান্তপ্রতিবিম্বিসংবলনয়া বিভ্রদ্বিভুপ্রক্রিয়াম্।
পাদাম্ভোরুহধারিবারিধিসুতামক্ষ্ণাং দিদৃক্ষুঃ শতৈঃ
কায়ব্যূহমিবাচরন্নুপচিতীভূতো হরিঃ পাতু বঃ ॥ ২৬ ॥
ত্বামপ্রাপ্য ময়ি স্বয়ম্বরপরাং ক্ষীরোদনীরোদরে,
শঙ্কে সুন্দরি কালকূটমপিবন্মূঢো মৃড়ানীপতিঃ।
ইত্থং পূর্ব্বকথাভিরন্যমনসো বিক্ষিপ্য বক্ষোঽঞ্চলম্
রাধায়াস্তনকোরকোপরি মিলন্নেত্রো হরিঃ পাতু বঃ ॥ ২৭ ॥

---

কুসুমগুচ্ছ সাজাইয়া দাও ॥ ২২ ॥ হে শুভাশয়! আমার বিশাল সরস-নিত মদন-মাতঙ্গের কন্দরসদৃশ সুন্দর, তুমি উহাতে রত্নময় চন্দ্রহার, বসন ও ভূষণ দান কর ॥ ২৩ ॥ শ্রীজয়দেব বিরচিত এই মঙ্গলময় রচনা হরি-চরণশরণরূপ অমৃতের ন্যায় জীবের কলি-পাতক সন্তাপ নাশ করুক, এবং এই মনোহর রচনা ভূষণরূপে বিরাজ করুক ॥ ২৪ ॥ শ্রীমতী রাধিকা বলিলেন,—"হে মাধব! আমার স্তনমণ্ডলে কস্তুরীপত্র রচনা কর, গণ্ডদেশ চন্দনে বিচিত্র কর, নিতম্বে চন্দ্রহার বিন্যাস কর, কুন্তলে পুষ্পদাম এবং হস্তে বলয়, চরণে নূপুর পরাইয়া দাও। তখন শ্রীকৃষ্ণও আনন্দের সহিত তাহা সম্পন্ন করিলেন ॥ ২৫ ॥ যেন চরণ-সেবারতা কমলাকে আপন সর্ব্বব্যাপী রূপ দেখাইবার জন্য ভগবান্ শ্রীকৃষ্ণ অনন্ত-শিরে শয়ন করিয়া বাসুকীর ফণামণ্ডলস্থ মণিসমূহে প্রতিবিম্বিত হইয়া, অসংখ্য দেহ ধারণ করিয়াছিলেন, সেই বাসুদেব শ্রীহরি তোমাদের মঙ্গল বিধান করুন ॥ ২৬ ॥ হে সুন্দরি! ক্ষিরোদ-সমুদ্রতীরে স্বয়ম্বরা হইয়া তুমি আমাকে পতিত্বে বরণ করিয়াছিলে; তোমাকে না পাইয়া বুঝি মহাদেব ক্ষোভে বিষপানে নীলকণ্ঠ হইয়াছিলেন। এইপ্রকারে পূর্ব্বস্মৃতি স্মরণ করাইয়া দিলে শ্রীমতী বিমনা হইলেন। তখন শ্রীকৃষ্ণ শ্রীরাধার বক্ষের বসন উন্মোচন করিয়া নিমেষ-শূন্য-নেত্রে কোরোকসদৃশ কুচযুগল নিরীক্ষণ করিতে লাগিলেন। সেই শ্রীকৃষ্ণ তোমাদের মঙ্গল বিধান করুন ॥ ২৭ ॥ হে বুধমণ্ডলি!

যদ্গান্ধর্ব্বকলাসু কৌশলমনুধ্যানঞ্চ যদ্বৈষ্ণবম্,
যচ্ছৃঙ্গারবিবেকতত্ত্বমপি যৎ কাব্যেষু লীলায়িতম্।
তৎ সর্ব্বং জয়দেবপণ্ডিতকবেঃ কৃষ্ণৈকতানাত্মনঃ,
সানন্দাঃ পরিশোধয়ন্তু সুধিয়ঃ শ্রীগীতগোবিন্দতঃ
সাধ্বীমাধ্বীকচিন্তা ন ভবতি ভবতঃশর্করে কর্করাসি,
দ্রাক্ষেদ্রক্ষ্যন্তি কেত্বামমৃতমসিক্ষীরনীরংরসস্তে॥ ২৮॥
মাকন্দ ক্রন্দকান্তাধরধরণিতলং গচ্ছযচ্ছন্তি যাব-
দ্ভাবং শৃঙ্গারসারস্বতমিহজয়দেবস্য বিষ্বগ্বচাংসি। ২৯।
শ্রীভোজদেবপ্রভবস্য বামাদেবীসুত-শ্রীজয়দেবকস্য,
পারাশরাদিপ্রিয়বন্ধুকণ্ঠে শ্রীগীতগোবিন্দকৃতিত্বমস্তু॥ ৩০॥
ইতি শ্রীজয়দেবকৃতৌ গীতগোবিন্দে মহাকাব্যে সুপ্রীতপীতাম্বরো
নাম দ্বাদশঃ সর্গঃ॥ ১২॥

---

হে ভক্তগণ! যদি সঙ্গীত-শাস্ত্রালোচনার সঙ্গে সঙ্গে শ্রীকৃষ্ণলীলার মাধুর্য্য-রস আস্বাদন করিতে ইচ্ছা করেন, তবে কৃষ্ণগত-প্রাণ কবিপ্রবর শ্রীজয়দেবগোস্বামি-রচিত এই গীতগোবিন্দ আনন্দের সহিত পাঠ করুন। ২৮॥ যে দিন হইতে জয়দেব কবিরচিত এই গীতগোবিন্দ ধরাধামে শৃঙ্গার-সারস্বত-রস বিতরণ করিয়াছে, সেই দিন হইতে হে মধু! তোমার চিন্তার আর মাধুর্য্য নাই; হে শর্করা! তুমি কঙ্কররূপে প্রতীয়মান হইতেছ; হে অমৃত তুমি মৃতবৎ হইয়া আছ, হে ক্ষীর তোমার আস্বাদ জলের ন্যায় হইয়া গিয়াছে; হে দ্রাক্ষা! তোমার প্রতি আর কে দৃষ্টি করিবে; হে আম্রবৃক্ষ! তুমি কাঁদ; হে কান্তাধর! তুমি পৃথ্বীতলে প্রবেশ কর॥ ২৯॥ ভোজদেবের ঔরসে ও বামাদেবীর গর্ভে যাঁহার জন্ম, সেই জয়দেব কবিবিরচিত এই গীতগোবিন্দকাব্য পরাশর প্রভৃতি পূর্ব্বতম আচার্য্য-বান্ধবগণের কণ্ঠ শোভিত করুক। ৩০॥

ইতি দ্বাদশ সর্গ।



শ্রীনাথ প্রেস
প্রিণ্টার—শ্রীপশুপতি নাথ ভট্টাচার্য্য
৮নং গুলুওস্তাগরের লেন, দর্জ্জিপাড়া, কলিকাতা।